বীথুদি মাকে বললেন, "খুব তাড়াতাড়ি বানাল তো।"

মা বললেন, "অন্নকূটে বানিয়ে অভ্যাস হয়ে গেছে।"

মা আমার মাথা ও পীঠে হাত দিলেন। আমার মনে হল আমি মিষ্টি বানাবার জন্যই যেন মায়ের কাছে গিয়েছিলাম। মার শরীর খুব খারাপ ছিল তবুও মা কৃপা করে আমাদের সঙ্গে কথা বললেন।

মায়ের কাজ যে করতে পারলাম সেজন্য নিজেকে ধন্য মনে হল। মায়ের কাজ এমনই হয়, আমরা বুঝি না।

মা কোন জিনিষ আমাদের কাছ থেকে চাইলে খুব সাবধানে বলতেন। মায়ের কথাতে মনে হত মা কত সঙ্কোচ করছেন আমাদের সঙ্গে। একদিন রাত্রে মা জিজ্ঞাসা করলেন, "কে রে এখানে?" আমি বললাম, "জয়া।" মা বললেন, "একটা কম্বল দিতে পারবে আমাকে?"

আমি—"মা, নূতন কি পুরাণ?"

মা—"নূতন দিতে পারবি? তা হ'লে নিয়ে আয়। দাসুকে ডাক্।"

আমি মাকে কম্বল এনে দিলাম। মা বললেন, "আর লাগবে না, দাসু দিয়ে দিয়েছে।"

### ১৯৭৭ সনের ১লা জানুয়ারী

মাকে দেখেছি মা সর্বদা ভক্তের ইচ্ছা পূর্ণ করেন। মায়ের কাছে যে যা জিনিষ চায় মা দিয়ে দেন। কিন্তু মাকে নিজের ব্যবহৃত পাতুকা কখনও দিতে দেখি নাই।

একবার মা জনৈক ভক্তকে জিজ্ঞাসা করলেন, "তুমি পেয়েছ?"

সে বলল, "না মা, উদাসজী দেয় নাই।"

মা মৈত্রেয়ীজীকে পাতুকা দিতে বললেন।

মা—"এ শরীর কিন্তু এসব দেয় না, কাউকে বলো না মা দিয়েছেন। এ শরীর জামা কাপড় দেয়।"

আমি দেখে আশ্চর্য হলাম। তার কি ভাগ্য যে মায়ের পাদুকা মা নিজেই তাকে প্রদান করলেন।

১৯৭৭ সনের ৩১শে মার্চ্চ

মনে পড়ে হিন্দু বিশ্ববিদ্যালয়ের কুলপতি মায়ের কাছে পাদুকা চেয়েছেন। মা তাঁর সাথে অনেকক্ষণ কথা বললেন। দাদাভাই এর ঘরে মা ছিলেন।

মা বললেন—"এটা দিদির ঘর। দিদি এসব সাজিয়েছে (মার ফটো এবং পাদুকা দেখিয়ে) আমার বিশ্রামের জন্য এইটুকু জায়গা ছেড়ে দিয়েছে, আমি দিনে এইখানে থাকি।"

দাদাভাই—"এত কষ্ট করে আশ্রম বানানো হয়েছে, এখানে মা থাকেন না।"

মা—"সব জায়গায় বারান্দায় শুই, এখানে আশ্রমে শুই না, কোন কারণে অন্য জায়গায় শুই।"

কথাবার্ত্তার পর কুলপতি মহাশয়কে মায়ের খড়ম দেওয়া হল। উনি এত খুসী হলেন যে বার বার প্রণাম করলেন আর বললেন, "আমার এত ভাগ্য যে আজ এত বড় জিনিষ আমি পেলাম।" ওনার স্ত্রীও খুব খুসী হলেন। যাবার সময় বললেন, "আমার জীবনে আমি এত বড় পুরস্কার পাই নাই।"

১৯৭৭ সনের ২রা এপ্রিল

মায়ের প্রতি জিনিষের যত্ন ছিল। মা আমাকে ডেকে একটা গালিচা দিয়ে বললেন, "এর ভিতরে তামাক পাতা, ন্যাপথলিন দিয়ে, কাপড় দিয়ে রোল করে তার খাপ বানিয়ে ভাল করে রাখবে। ইঁদুরে না কাটে, এখন কোথায় রাখবে?"

আমি—"মা, গুহাতে রাখব, সেখানে ইঁদুর যায় না।"

মা—"সেখানে একটাও ইঁদুর নাই ?"

আমি—"না, সেখানে অনেক জিনিষ থাকে। টিন দিয়ে দরজা বন্ধ করা আছে।"

ছোট ছোট জিনিষও মা কত যত্ন সহকারে রাখতে শেখাতেন, তা বর্ণনাতীত।



